পূর্ব দিক্-ভালে উদীয়মান সবিতার তুষার-কঠিন রক্ত-দ্যুতির দিকে দেখিয়ে গটফ্রিড বলে :

'প্রণাম করো, প্রণাম করো ক্রিসতফ, নতুন প্রভাতকে প্রণাম করো। ভবিষ্যতে কি হবে আজের এই মুহূর্তে সে হিসেব আর মনে নাই আনলে। আজের কথা ভাবো, আজের কথা ভাবো। সব সংস্কার ফেলে দাও ছুঁড়ে। বুঝলে, সংস্কার জিনিষটাই ভারী বিশ্রী ; ধর্মের ব্যাপারে হলেও। যে-জীবনটা পেয়েছ তার অপব্যবহার করোনা। বর্তমানকে হাতে তুলে নাও—বর্তমানেই বাস কর, ক্রিসতফ। প্রতিটি দিনকে শ্রদ্ধা কর, ভালোবাসো, তাকে কোনো মতে অশুচি হতে দিও না। প্রতিটি দিনকে অবাধে দল মেলে বিকশিত হ'য়ে উঠতে দিও, হোক না সে আজের মত মেঘলা দিন। হোকনা মেঘ—অশ্রদ্ধা করোনা। কোনো চিন্তা করো না, বাবা। তাকিয়ে দেখ—এখন তো শীত রয়েছে, কেমন? সবই যেন ঘুমিয়ে আছে। কিন্তু এ-ঘুম চির-কালের নয়। মা বসুন্ধরা সবুজে সবুজে মায়াময়ী হয়ে জেগে উঠলেন বলে। তার খবর কি পাচ্ছিসনে! তাই হয় রে, তাই হয়। কেবল বসুন্ধরার মত ধৈর্যটি আর অমন প্রেম-ভরা বুকখানা চাই। আর চাই শ্রদ্ধা। তাড়াহুড়ো না করে একটু ধৈর্য ধ'রে দেখই না কি হয়। তুই নিজে যদি ভালো হস, সব ভালো হবে ; আর নিজে যদি ভালো না হস যদি দুর্বল হোস, আলো জ্বালাতে গিয়ে বার বার নিবেই যদি যায়, দুঃখ করিসনে। তাই নিয়ে সুখী হ'তে চেষ্টা করিস। আলো জ্বালাতে প্রাণপণ তো করেছিস তুই—ওই তো হলো। বলতে পারিস, তাহলে আর আমি এ চাই ও চাই বলাই বা কেন, আর যা পারিনে তার জন্য রাগ করাই বা কেন? কিন্তু সাধ্যকে যতদূর টেনে নিয়ে যেতে পারি, ততদূর তো করব! কর্মের মধ্যে আমাদের সর্বোত্তমকে ঢেলে দেব এই তো।'

ক্রিসতফ মুখ বাঁকিয়ে বলে :

'এই কি যথেষ্ট ?'

গটফ্রিড সস্নেহে হাসে :

'যথেষ্ট কিরে ? যথেষ্টের ঢের বেশী। তোর ভারী গুমর। হিরো সাজতে চাস। তাই তো বোকার মত যা তা ক'রে বসিস্—। হিরো! তাই তো! কি জানি সে কি বস্তু! কিন্তু আমার কি মনে হয় জানিস্! হিরো তারাই যারা প্রাণপণে করে; 'নিজের ক্ষমতাকে ফাঁকি দেয় না কখনও। সবাই তো করে না তা।'

'ওঃ', দীর্ঘ নিশ্বাস ফেলে ক্রিসতফ। 'তাহলে হাঁক ডাক ক'রে বেচে থেকে লাভ কি? কোনো সু-সারই তো দেখছিনে। কিন্তু আবার লোকে যে বলে, যাদের ইচ্ছের জোর আছে তাদের অসাধ্য কিছু নেই।'

গটফ্রিড-এর মুখ আবার কোমল হাসিতে স্নিগ্ধ হ'য়ে উঠল: 'তাই নাকি? তা তারা সত্যি কথা বলে না। অথবা তাদের ইচ্ছাটা নেহাৎ মাপসই গোছের—'

পাহাড়ের মাথায় এসে গেল ওরা। গভীর স্নেহে আলিঙ্গন ক'রে পথের মানুষ আবার পথে বেরুল ক্লান্ত দেহখানি টেনে নিয়ে। যতক্ষণ দেখা গেল, অপস্রিয়মান মূর্তিটির দিকে তাকিয়ে দাঁড়িয়ে রইল ক্রিসতফ গভীর চিন্তায় ডুবে। বার বার মামার কথাগুলি মনের মধ্যে তোলপাড় হ'তে লাগল :

'কর্মের মধ্যে সর্বোত্তমকে দেব—সর্বোত্তমকে দেব—' হাসি ফুটে উঠল :

'তাই হোক—তাই হোক—এই ভালো।'

ফিরে চলল শহরে। পায়ের চাপে বরফ গুড়িয়ে যাচ্ছে। গাছের

নিষ্পত্র শাখা হিমেল হাওয়ায় কাঁপে। ঠাণ্ডায় ওর গাল লাল হ'য়ে উঠেছে ; চামড়ার ওপর শির্ শির্ ক'রে যেন হিম-স্রোত ব'য়ে যায় ; রক্তে ঝড়ের বেগ লাগে ; ঝড়ের হাওয়া বইছে বাইরেও ; তাতে যেন ছুরির ধার। শহরের অট্টালিকার লাল-রংএর ছাদগুলি দেখা যাচ্ছে—নতুন সূর্যের দীপ্ত অরুণ হিম হাসিতে ছাদগুলো হাসছে। তীব্র তিক্ত আনন্দে জমাট-বাঁধা পৃথিবী নেচে উঠল যেন। ক্রিসতফ ভাবে : 'আমিও জেগে উঠব আবার ! উঠব, জেগে উঠব…'

তখনও ওর চোখে জল। হাতের পিঠ দিয়ে মুছে নিল। গাঢ় কোয়াশার আবরণে সূর্য ঢেকে যাচ্ছে—দেখে হাসি পেল। তুহিন-কণা-সম্পৃক্ত মেঘজাল ঝড়ের বাতাসে শহরের আকাশ ছেয়ে মাতামাতি জুড়েছে। বিদ্রূপের হাসি ছুঁড়ে মারে ও…শীতল উদ্ধত স্পর্ধায় বাতাস ব'য়ে চলে শোঁ…শোঁ…শোঁ…

হে প্রভঞ্জন তুমি এস, এস…আমায় ওড়াও, ঝরাও, যা খুশি তা কর—শুধু তোমার পথের সাথী করো আমায়—আজ জেনেছি—জেনেছি—আমার পথের সন্ধান আমি পেয়েছি…